# শ্রীমতী আর্ভের

তরু দত্ত

অনুবাদক :

পৃথ্বীন্দ্রনাথ মুখোপাধ্যায়




মিত্র ও ঘোষ
১০, শ্যামাচরণ দে স্ট্রীট, কলিকাতা-১২

# ভূমিকা

শুধু অতীতের দিকে চেয়ে দীর্ঘশ্বাস-ফেলা যেমন দুর্বলতা, তার ঐশ্বর্য-গরিমা সম্বন্ধে উদাসীন থাকাও তেমনি অক্ষমণীয় অন্ধত্ব।

পিছনের দিকে তাকালে সামনে এগিয়ে যাওয়ার পথ-নির্দেশ ও প্রেরণাও কখনও কখনও পাওয়া যায়।

নূতনকে শ্রদ্ধানত ও নম্র করবার জন্যেই পুরাতন গৌরবকে তাই মাঝে মাঝে বর্তমানের কাছে তুলে ধরতে হয়। সার্থকভাবে এ কাজ যাঁরা করেন আমাদের কৃতজ্ঞতা তাঁদের প্রাপ্য।

শ্রীপৃথ্বীন্দ্রনাথ মুখোপাধ্যায়কে সেই কৃতজ্ঞতাই জানানো উচিত বলে আমার মনে হয়।

তরু দত্ত আমাদের এ যুগের অনেকের কাছেই কুহেলী-বাষ্পের মত অস্পষ্ট ধূসর একটি স্মৃতি। তাঁর নামের রেশটুকু সাহিত্যের দিগন্তে আছে ঘটে কিন্তু আসল মূল্যটুকু আমরা ভুলে গেছি।

পাশ্চাত্য-জগতের সঙ্গে আমাদের প্রথম সংস্পর্শ ও সংঘর্ষের সমুদ্র-মন্থনে হলাহল যেমন উঠেছিল, তেমনি অমৃতও কিছু। পশ্চিমের সংস্কৃতির সে অমৃতধারা পান করে যাঁরা এ দেশে নূতন এক রুচির সূচনা করে-ছিলেন, তরু দত্ত তাঁদের মধ্যেও অনন্যা। তাঁর হৃদয়ের ভিত্তি ভারতীয়, কিন্তু তাঁর চেতনার আকাশ সে যুগের সমস্ত আলোকিত পৃথিবীতে বিস্তৃত। তাঁর সে উদার চেতনার কাছে ভাষার বাধা পর্যন্ত নিরর্থক। তিনি যেমন সহজে ইংরাজিতে নিজেকে প্রকাশ করেছেন, ফরাসীতেও তেমনি। সহজাত এই প্রকাশ-স্বাচ্ছন্দ্যের সঙ্গে মিলেছিল কোমল সজীব একটি বাঙালী মেয়ের মধুর শালীনতা। ফলে তাঁর গদ্য-পদ্য সমস্ত রচনাতেই ভারতের প্রাণের সঙ্গে ইউরোপের প্রেরণা মিলিত হয়ে একটি অশ্রুতপূর্ব সুর-সমন্বয় সৃষ্টি করেছিল।

শ্রীপৃথ্বীন্দ্রনাথ মুখোপাধ্যায় তরু দত্তের ফরাসী ভাষায় লিখিত যে উপন্যাসখানি এখানে বাঙালী পাঠকদের জন্যে ভাষান্তরিত করেছেন, প্রায় এক শতাব্দী পরেও তার সে সুরের ইন্দ্রজাল আজও অক্ষুণ্ণ আছে কি না রসিক পাঠক তা পড়লেই বুঝতে পারবেন।

এ উপন্যাসের স্থান কাল পরিবেশ সবই হয়ত অচেনা সুদূর লাগতে পারে। কাহিনীর ধারা-বিন্যাসও হয়ত বর্তমানের রীতি পদ্ধতি থেকে ভিন্ন, কিন্তু এ সমস্ত ছাড়িয়ে ছাপিয়ে একটি সজাগ সূক্ষ্ম সুকোমল মনের এমন একটি সুরভি তার মধ্যে ওতপ্রোত হয়ে আছে যা কিছুক্ষণের জন্যে অন্তত পাঠকের মনকে অভিভূত করতে বাধ্য বলে আমার বিশ্বাস।

শ্রীমতী আর্ভেরের দিনপঞ্জী যেন কালের গুপ্ত-ভাণ্ডার থেকে বাব কবে আনা সুচারু-কারুকার্য-মণ্ডিত এক চন্দন-পেটিকা, অতীতেব অবর্ণনীয় আবেশ যা বর্তমানের হৃদযে কিছুক্ষণের জন্যে অন্তত এনে দেয।

প্রাচ্যের ঐতিহ্য পশ্চিমের প্রসাধন পেযে তরু দত্তের রচনায় দুর্লভ দুঃসাধ্য এক ব্যঞ্জনায় পৌঁছেছে।

বিস্মৃতির যবনিকা সরিয়ে তরু দত্তকে যিনি আমাদের কাছে নতুন করে উপস্থিত করলেন তাঁর নিজেরও বিশিষ্ট একটি পরিচয় আছে। বাংলার অগ্নি-যুগের দুঃসহ দীপ্তি যাঁরা নিজেদের জ্বলন্ত জীবন দিয়ে ফুটিয়ে তুলেছিলেন তাঁদের মধ্যে অগ্রগণ্য, বাঘা যতীন নামে চিরস্মরণীয, যতীন্দ্রনাথ মুখোপাধ্যায় তাঁর পিতামহ। পিতামহের নিষ্ঠা ও সাধনা পৌত্রের মধ্যে আর এক সার্থকতায পৌঁছেছে এইটিই আনন্দের কথা।

—প্রেমেন্দ্র মিত্র

"O dying voice of human praise !
        The crude ambitions of my youth,
I long to pour immortal lays !
        great pœans of perennial truth !
A larger work ! a loftier aim !......
        and what are laurel leaves and fame ?"

মূল ফরাসী উপন্যাস হইতে উদ্ধৃত। উপন্যাসের প্রকাশ-কাল—১৮৭৯ খৃঃ।
—প্রকাশক : Librarie Academique, Paris.

# তরু দত্তের জীবনী ও রচনা

১৮৭৭ সালের ২রা ফেব্রুয়ারী কলকাতা থেকে একটা চিঠি পাই—আমার প্রকাশকদের মারফৎ। এক ভারতীয় তরুণী আমার 'La femme dans I' Inde antique' "প্রাচীন ভারতে নারী" নামে বইটি অনুবাদ করবার অনুমতি চেয়ে এই চিঠি লেখেন। চিঠির সঙ্গে ছিল একটা বই : সুন্দর ইংরেজী কাব্যে অনূদিত ফরাসী কবিতার সংকলন : 'A Sheaf Gleaned in French Fields.'—একই সঙ্গে পাওয়া এই বই ও চিঠির লেখিকার বয়স অতি অল্প, তা সত্ত্বেও ইতিমধ্যে তিনি স্বদেশে ও ইংলণ্ডে যথেষ্ট খ্যাতি লাভ করেন। নাম তাঁর তরু দত্ত। কলকাতার এক খ্রীষ্টান-পরিবারের—মাননীয় ম্যাজিস্ট্রেট ও সুপণ্ডিত বাবু গোবিনচন্দ্র দত্তের মেয়ে ইনি।

ভারতবর্ষ থেকে পাওয়া এই চিঠিই তরু দত্ত ও আমার মধ্যে যোগাযোগের প্রথম সূত্র। সে সংযোগ নিয়তির বিধানে বড় তাড়াতাড়ি ছিন্ন হল—এই প্রতিভাশালিনীর অকাল মৃত্যুতে। তাঁর লেখা সেই চিঠিগুলি (যা কলকাতা থেকে বাবু গোবিনচন্দ্র দত্ত পরে প্রকাশ করেন, 'এ শীফ গ্লীন্‌ড ইন্ ফ্রেঞ্চ ফীল্‌ড্‌স'-এর পরিবর্ধিত সংস্করণে), তাঁর মৃত্যুর পর আমায় লেখা শোকাচ্ছন্ন পিতার চিঠিগুলি আর তরু দত্তের কবিতার বইয়ের নতুন সংস্করণে সংযোজিত তাঁর সংক্ষিপ্ত জীবনী থেকে যে তথ্য পেয়েছি ও তার সাহায্যে আমার মনের পটে সত্যিকার অসামান্য এক ব্যক্তিত্বের যে কয়েকটি মাত্র রেখা ফুটে উঠেছে, সেই রেখা ক'টি আজ পুনরুদ্ধার করাই আমার উদ্দেশ্য।

১৮৫৬ সালের ৪ঠা মার্চ তরু দত্ত কলকাতায় জন্মগ্রহণ করেন। ১৮৬৯ সালে সপরিবারে তাঁর বাবা ইউরোপে আসেন ও চার বছর এখানে কাটান। তরু ও তাঁর দিদি অরু মাস কয়েক ফ্রান্সের একটি ছাত্রাবাসে

থাকেন। তারপর ইংল্যাণ্ডে গিয়ে কেম্ব্রিজ ইউনিভার্সিটিতে মহিলাদের জন্য নির্দিষ্ট কোর্স-এ তাঁরা বিশেষ উৎসাহের সঙ্গে যোগ দেন।

তারপর গোবিনবাবু সপরিবারে যখন কলকাতায় ফিরে গেলেন, তখন তিনি তরুকে প্রাচীন ভারতীয় ভাষা সংস্কৃতে দীক্ষা দেন। তাঁর কন্যার পাঠ-সহচররূপেই তাঁকে আমরা সর্বদা পাই। চমৎকার একটি পারিবারিক চিত্রে তিনি দেখিয়েছেন মানিকতলা স্ট্রীটের পৈতৃক ভবনে কি ভাবে ঘণ্টার পর ঘণ্টা তাঁরা পড়াশুনোর মধ্যেই ডুবে থাকতেন।

তরুর প্রসঙ্গে তিনি বলেছেন: "ও খুবই পড়তে পারত; তেমনি তাড়াতাড়িও পড়ত; কিন্তু পড়ার সময় কোনও দুর্বোধ্য অংশ বাদ দিয়ে যাওয়া ওর ধাতে সইত না। নানারকম অভিধান আর শব্দ-কোষ ঘেঁটে, শব্দের মানে উদ্ধার করে খাতায় তখুনি লিখে রেখে, তবে শান্তি। ফলে কঠিন শব্দ বা বাক্যগুলির মানে এমন সহজে ওর মনে গেঁথে যেত যে যখনই আমাদের মধ্যে কোনও তর্ক উঠত সংস্কৃত, ফরাসী অথবা জার্মান কোনও প্রয়োগ বা বাক্যাংশ সম্বন্ধে, দশ বারে অন্তত আট বার ও-ই জয়ী হত। এক এক সময় আমার এমন জিদ চেপে যেত যে আমি বলতাম, 'বেশ ত বাজি রাখা যাক!' বাজির অঙ্ক ছিল সাধারণত এক টাকা। কিন্তু যখন কেতাব ঘেঁটে অর্থের সন্ধান মিলত, দেখা যেত ও-ই বাজিমাৎ করেছে। ও কিন্তু যখন হেরে যেত, বড় মজা লাগত তখন ওকে দেখতে। প্রথমেই প্রাণ খুলে খানিক হেসে নিত, তারপর আমার গালে পড়ত মৃদু টোকা, সেই সঙ্গে ওর প্রিয় কবি ব্যারেট ব্রাউনিং-এর হয়ত কয়েকটি লাইন, 'হায় প্রিয়তম, বয়সে তুমি যে বড়, জ্ঞানে তুমিই প্রবীণ, আর তুমি, তুমি যে পুরুষ!'—অথবা অন্য কোনও পরিহাস।"

পাণ্ডিত্যের কাছে সানন্দে মাথা নত করতে তরুর বাবা সদা-প্রস্তুত ছিলেন, এমন কি, নিজের কন্যার কাছেও তার ব্যতিক্রম হত না। এই সব কথা তাঁর কাছ থেকে বার বার শুনে আমার চোখে ক্ষণে ক্ষণে ভেসে

ওঠে তাঁর সন্তান-গৌরবে ধন্য পিতৃরূপ!

তরু দত্তের বাবা মেয়েকে ইউরোপীয় শিক্ষার সঙ্গে সঙ্গেই প্রাচীন ভারতীয় ভাষায় শিক্ষিত করে তোলেন,—এখানেই আমরা দেখি ভারতের ওপর—মায ব্রাহ্মণ ও ইসলাম ধর্মের ওপর—খ্রীষ্টান সভ্যতার প্রভাব কত সুন্দর। মঁসিয্য গারসাঁ্য দ্য তাসি-র মতে, "ভারতবর্ষে হিন্দু, মুসলমান ও পার্সীরা নিজেদের খরচেই ইউরোপীয় পদ্ধতিতে ইস্কুল খোলে, কেবল ছেলেদের নয়, মেয়েদের জন্যও। আজ অবধি এমন তাজ্জব কথা বড় শোনা যায় না!"*

তরুর কিন্তু ইতিহাসেব দিকে তেমন টান ছিল না। একদিন লর্ড এল. …( লিটন ? ) যখন কলকাতায় এঁদেব বাড়ি বেড়াতে যান, তখন অরুর হাতে একটা উপন্যাস দেখে সেটা কেড়ে নিয়ে দুই বোনকে তিনি বলেন, "উপন্যাস বেশি পড়া ভাল নয। ইতিহাস পড়া দরকার।"—তরু জবাব দেয, "লর্ড, উপন্যাসই আমাদেব বেশী ভাল লাগে।"—"কেন?" এই প্রশ্নেব জবাবে তরু সপ্রতিভ ভাবে হেসে বলে, "কারণ উপন্যাস হল সত্যি, আর ইতিহাস কল্পিত" ( "Because novels are true, and histories are false."। এই ভাবে পরিহাসের মাঝেই সে বুঝিযে দিল একটা গোটা জাতেব—কাব্য-পরাযণ হিন্দু জাতের—রুচির দৃষ্টি-ভঙ্গি: ইতিহাস চাই না, চাই পুরাণ!

প্রাচীন সংস্কৃত কবিদেব প্রতি তরুর ছিল গভীর ভালবাসা। আমায লেখা তার ফরাসী একটি চিঠিতে সে বলেছিল, "মাদমোযাজেল, জানেন না, আমার স্বদেশের, আমার স্বদেশবাসীর প্রতি আপনার অনুরাগ ( তার সাক্ষী আপনার বই, সাক্ষী আপনার চিঠি ) কি ভাবে আমায বিচলিত করে তোলে। আমি দৃপ্তকণ্ঠে বলতে পারি, আমাদের

* মঁসিয়্য গারসাঁ্য দ্য তাসি ভারতের নারীশিক্ষার বিশেষ পক্ষপাতী ছিলেন। শ্রীমতী মেরী কার্পেন্টারকে তিনি প্রাণে মনে শ্রদ্ধা করতেন ভারতের নারী-প্রগতি তে কার্পেন্টারের অক্লান্ত চেষ্টার জন্য।

মহাকাব্যের যে কোনও নারী-চরিত্র প্রত্যেকের শ্রদ্ধার পাত্রী, প্রত্যেক হৃদয়ের অমূল্য সম্পদ। সীতার চেয়ে করুণ, তাঁর চেয়ে প্রেমময়ী চরিত্র আমায় আর একটা দেখাতে পারেন? আমার ত বিশ্বাস হয় না। সন্ধ্যাবেলা যখন আমার মা আমাদের দেশের প্রচলিত গানগুলি গান, আমার দু চোখ জলে ভেসে যায়। দ্বিতীয়বার বনবাসের সময় সীতার বিলাপ, একাকিনী যখন তিনি বনে বনে ঘুরে বেড়াচ্ছেন, দারুণ হতাশা আর ব্যথায় মুহ্যমান—এ-দৃশ্য এমনি হৃদয়-বিদারক যে চোখের জল না ফেলে তা কখনও শোনা সম্ভব বলে আমার মনে হয় না।"—এই চিঠির সঙ্গেই তরু সংস্কৃত থেকে দুটি কবিতার ইংরেজী অনুবাদ আমায় পাঠিয়েছিল। তাদের স্বল্প পরিসরে যে তেজের পরিচয় পেয়েছিলাম তা অবিস্মরণীয়। বিষ্ণুপুরাণের দুটি কাহিনী: 'ধ্রুব,' আর 'রাজর্ষি ও মৃগ'!

আজন্ম মায়ের মুখে প্রাচীন কাহিনী শুনে, বাবার কাছে সংস্কৃত-পাঠের দীক্ষা পেয়ে তরু দত্তের কণ্ঠেও কি ধ্বনিত হবে শুধু তার দেশেরই বন্দনা? ভারতের দিগন্ত-বিস্তৃত প্রাকৃতিক সৌন্দর্যই কি তার বিষয়বস্তু হবে—যেখানে গহন অরণ্যে স্বীয় গরিমায় বিরাজিত অগণ্য বিটপী? সেকালের সংস্কৃত কবিদের মত সেও কি হরিণীর চঞ্চল গতিই অনুধাবন করবে একদৃষ্টে, দেখবে জড়োয়াখচিত মৌটুশকিদের লাস্য? বিশাল বনানীর বুকে, বিলম্বিত ন্যগ্রোধতলে শুনবে কি শুধু কোকিলের কুহু-মাধুর্য? নাগিনীর হিংস্র স্বনন? মৃগেন্দ্রের হুঙ্কার? বহু বর্ণের কমলশোভিত দীঘিতে সে কি শুধু কেলিমুগ্ধ মরালের পানেই তাকিয়ে থাকবে? নিদাঘের সূর্যতাপক্লিষ্ট পর্বতে পর্বতে ফেনময়ী তরঙ্গিণী তটিনীর চপল ময়ূখ কি সে বর্ণনা করবে, না কি বর্ণনা করবে উজ্জ্বল নীলকান্ত আলোকে স্নাত চিরতুষারাবৃত হিমালয়ের হীরকচ্ছটা?

না! বাল্মীকি ও ব্যাস-উল্লিখিত দৃশ্যাবলী সামনে রেখে আমাদের এই ভারতীয় খ্রীষ্টান তরুণী ফিরে দাঁড়িয়েছে নিষ্প্রভ পাশ্চাত্ত্যের পানে,

যেখানে প্রাকৃতিক আকর্ষণ অনেক কম, কিন্তু মানুষের বহর অনেক বেশি। তাই, 'বিদেশী তরুণী'র প্রতি কবি শীলর-এর উক্তি একটু বদলে নিয়ে ওর কবিতার বইয়ের শেষে ও লিখেছিল, "যে-ফুল, যে-ফল আমি এনেছি, তা আর এক দেশের, আর এক সূর্যের আলোয়, আর এক লাস্যময়ী প্রকৃতির বুক থেকে চয়ন করা !"

'Ich bringe' Blumen mit und Friichte,
Gereift anf einer andern Flur,
In einen andern Sonnenlichte,
In einer gliicklichern Natur.

( শীলর-এর উক্তির প্রথমটা ছিল 'Sie brachte' Blumen···)

আমাদের ফরাসী কবিদের গানগুলি অনুবাদ করতে তরু বড় ভালবাসত ; কিন্তু, ইতিপূর্বেই বলেছি, এই ভারতীয় তরুণীটি আকণ্ঠ মগ্ন ছিল আমাদের সভ্যতায়, তাই সে এই গানগুলি বাংলায় অনুবাদ না করে করল ইংরেজীতে। ফলত, মঁসিয়্য গারস্যাঁ স্থ তাসির স্বনামধন্য লেখনী মাধ্যমে আমরা ভারতীয় মহিলা কবিদের নামের যে তালিকা পাই, সে-তালিকা বৃদ্ধি না করে তরু অধিকার করল তার আসন ইংল্যাণ্ডের কবিদের মাঝে।

কিন্তু আমাদের ক্লাসিকাল কবিদের কবিতা অনুবাদ করা এই তরুণী কবির উদ্দেশ্য ছিল না। সপ্তদশ শতাব্দী ফরাসী কবিদের ধারণা ছিল যে ভাব আবেগ প্রভৃতির উচ্চে স্থান দিতে হবে মননশীলতাকে। কবিতা বলতে তাঁরা বুঝতেন একখণ্ড স্বচ্ছ স্ফটিক, যার সাহায্যে মানুষের চিন্তাধারা স্বচ্ছন্দে পড়া চলবে। কাজেই এই শতাব্দীর ফরাসী লেখকরা এই তরুণী কবির চিত্ত হরণ করতে পারেন নি। কারণ যে দেশ তাকে জন্ম দিয়েছে, সে-দেশে কবিতা মানেই ভাব, কল্পনা, আবেগ, আর সেখানকার প্রকৃতির মতই তা প্রাচুর্যমণ্ডিত। তরু সত্যিই যাঁদের প্রতি আকৃষ্ট হয়, তাঁরা উনবিংশ শতাব্দীর কবি। তাঁদের মধ্যেই সে খুঁজে

পায় তার স্বদেশবাসীদের অন্বেষ্টব্য : হৃদয়ের প্রতিক্রিয়ার তীব্র নাটকীয় প্রকাশ, উপমার যথেচ্ছ ব্যবহার, বর্ণের বিপুল সমারোহ। মঁসিয়্য ভিক্তর হুগোর প্রতি তরুর উচ্ছ্বাস দেখে তাই আশ্চর্য হই না। তার কবিতার বইয়ে প্রতিটি কবিতার তলায় তারই দেওয়া মন্তব্যে তাই সে উচ্ছ্বসিত হয়ে বলেছে : "একটি পাদটীকায়, ছোট কয়েকটি লাইনের পরিসরে ভিক্তর হুগো সম্বন্ধে মন্তব্য করা সতিই ধৃষ্টতা! পৃথিবীর সর্বশ্রেষ্ঠ কবিদের মধ্যে অমর তাঁর নাম। শেক্‌স্‌পীয়র, মিলটন, বায়রন, গ্যেথে, শীলর প্রভৃতির সঙ্গে পাশাপাশি তাঁর আসন বহুদিন থেকেই প্রতিষ্ঠিত আছে কবিদের স্বর্গে।"

যদিও তরু দত্তের সক্রিয কল্পনাশক্তি ভিক্তর হুগোকে লামার্তিনের চেয়ে অনেক উঁচুতে তুলে ধরেছিল, তবু তার আধ্যাত্মিক সত্তা দিয়ে সে স্বীকার করে নিয়েছিল 'মেদিতাসিয়' ও 'হারমনি'-র কবির (লামার্তিনের) নৈতিক মহত্ত্ব : "মেজাজে, কল্পনায়, ঔজ্জ্বল্যে, উচ্চভাবে, স্টাইলে—কবিত্ব বলতে যা কিছু বোঝায়—একমাত্র পবিত্রতা ছাড়া—সব কিছুতেই তাঁকে ভিক্তর হুগোর কাছে মাথা নত করতে হবে। পবিত্রতায় তিনি অনন্য। তাঁর অন্তর স্বভাবতই আধ্যাত্মিক। সাধ্বী জননীর কোলে বসে যে শিক্ষা তিনি শৈশবে পেয়েছিলেন, তা তিনি কখনও ভোলেন নি। জননীকে তিনি তাই সহস্রবার স্মরণ করেছেন তাঁর লেখনীর সপ্রেম অর্চনায়।"

তারপর মঁসিয়্য লাপ্রাদ সম্বন্ধে তরু দত্ত লিখেছে, "লাপ্রাদ আর লামার্তিন হচ্ছেন বর্তমান ফ্রান্সের অন্যতম শ্রেষ্ঠ কবি। তাঁদের রচনাবলী গভীর, পবিত্র, আধ্যাত্মিক। দু জনেই তাঁদের গর্ভধারিণীর কাছে এ-বিষয়ে ঋণী। কারণ উভয়ের জননীই ছিলেন ভক্তিময়ী, প্রখর বুদ্ধিমতী আর আত্মত্যাগী (Woman of prayer, large-minded and self-denying)।"

লামার্তিন, ভিক্তর হুগো ও লাপ্রাদের সঙ্গে সঙ্গেই তরু দত্তের

অনুবাদে ও মন্তব্যে আমরা পাই সমকালীন প্রায় প্রত্যেক পার্নাসীয় কবির উল্লেখ ; বের্ঁাজের, লত্রঁা, ম্যুসে, ভিইঁনী, শ্রীমতী জিরারদ্যাঁ, স্যাঁৎ-ব্যভ, ব্রিজো, পঁসার, গোতিয়ে, ওত্রঁা, রবুল, বার্বিয়ে, ওজিয়ে, রাতিস্‌বন, লকঁৎ-দ্য-লীল, গ্রামঁ, মাহুয়েল, কোপে, ল্যমোইন, প্র্যুদম, সুলারী প্রভৃতির।

তরু দত্ত কেবলমাত্র ফরাসী থেকে অনুবাদ করেই ক্ষান্ত হয় নি। তার উদ্দেশ্য ছিল ফরাসী লেখিকা হওয়া। যে কয়টি পাণ্ডুলিপি সে রেখে গিয়েছে, তার মধ্যেই একটি মূল ফরাসীতে রচিত উপন্যাস পাওয়া গেছে : 'শ্রীমতী আর্ভের-এর দিনপঞ্জী'—যা আমরা আজ প্রকাশ করছি আর যার সম্বন্ধে পরে আরও আলোচনা করব।

তরু দত্ত কেবল আমাদের ভাষা ও সাহিত্যকেই ভালবাসে নি, আমাদের জন্মভূমিকেও সে ভালবেসেছিল নিবিড়ভাবে। ফ্রান্সের নিদারুণ দুর্যোগের ক্ষণে তার এই ভালবাসার পরিচয় আমরা পেয়েছি। তরু দত্তের বাবা কপি করে আমায় পাঠিয়েছেন অপ্রকাশিত কয়েকটি হাতে-লেখা-পাতা যার বুকে এশিয়ার এই দুহিতা, যখন পনেরো বছরও তার বয়স হয় নি, অমর করে রেখেছে আমাদের স্বদেশবাসীর দুর্ভাগ্যের কাহিনী এমনি করুণ ভাবে, যা দেখে কেউ বলবে না যে কোনও ফরাসী নারীর বুকের কথা তা নয়। তরু তখন লণ্ডনে ছিল। ওর বিদেশ-ভ্রমণের ডায়েরী থেকে—১৮৭১ সালের ২৯শে ও ৩০শে জানুয়ারীতে লেখা—একটু তুলে দিই এখানে :—

"২৯শে জানুয়ারী, ১৮৭১। লণ্ডন। ৯ সিডনি প্লেস, অনস্লো স্কোয়ার। —বহুকাল হল ডায়েরী লেখা ছেড়ে দিয়েছিলাম। শেষবার যখন এই ডায়েরী হাতে নিই, তারপর থেকে কত পরিবর্তনই না ঘটে গেছে ফ্রান্সে। হায় রে! ফ্রান্সে কতই না পরিবর্তন ঘটে গেল! কয়েক দিনের জন্য পারীতে যখন গিয়েছিলাম, কি রূপই তার দেখে এসেছিলাম। কি বাড়ি! কি রাস্তা! কি অপূর্ব সৈন্যবাহিনী! আর আজ? সব ধূলিসাৎ হয়ে গেছে! সব নগরীর রাণী যে ছিল, আজ তার এ কী দৈন্য! যুদ্ধ যখন

বেখেছিল, সর্বান্তঃকরণে আমি ফরাসীদের পক্ষই নিয়েছিলাম—তাদের পরাজয় সম্বন্ধে নিশ্চিত থাকা সত্ত্বেও। একদিন সন্ধ্যাবেলায় যখন যুদ্ধ পুরোদমে চলেছে, উপর্যুপরি যখন ফ্রান্স পরাজিত হয়ে চলেছে, তখন ফরাসী-সম্রাট সম্বন্ধে বাবা কি যেন মাকে বলছিলেন—কানে এল। তীরবেগে নীচে গিয়ে শুনলাম, ফ্রান্স অধিকৃত।...তারপর আরো কত দুঃসংবাদ এল: পারীর বিপ্লব, সম্রাজ্ঞী ও যুবরাজের ইংল্যাণ্ডে পলায়ন, সম্রাটকে বন্দিরূপে উইলহেন্‌স্‌হোযের কাছে প্রেরণ, পারীতে জার্মান বর্বরতা, স্ট্রাসবুর্গে বোমা! বোমার মুখে কি দুর্দশা ওদের! বাড়ি-ঘর গুঁড়িয়ে গেল। চারিদিকে বহ্নি-লীলা!...

হায়! হাজার হাজার লোক বুকের রক্ত দিল তাদের দেশের জন্য, তবু সে দেশকে পড়তে হল শত্রু-কবলে! এরা কি এমনই পাপে মগ্ন যে, ভগবানকে এরা চায় নি—যার ফলে এই রোষ? না, এদের মাঝেই হাজার হাজার লোক ছিল, আজো আছে, ভগবানই যাদের সম্বল! ফ্রান্স, হায় ফ্রান্স, কি তোমার পতন! এই নিদারুণ অধঃপতনের পর, এই দৈন্যের শেষে, তুমি কি উঠে দাঁড়াবে না ভগবানের পানে, তাঁর প্রতি গভীর শ্রদ্ধার অর্ঘ্য নিয়ে? আমি প্রার্থনা করি, শান্তি আসুক, থেমে যাক এই রক্তক্ষরণ।

৩০শে জানুয়ারী। সোমবার। যখন আমরা পোশাক বদলাচ্ছিলাম, প্রাতরাশের ঘণ্টা বাজল। নিচে গিয়ে আমাদের ইতালীয় চাকরের মুখে শুনলাম, পারীর পতনের সংবাদ।...'টাইম্‌স্‌' পত্রিকায় পড়লাম, "কাল জার্মানরা দুর্গগুলি অধিকার করবে।" টেলিগ্রামে এই খবরই পাওয়া গেছে। এতক্ষণে বোধ হয় দুর্গ ওরা অবরোধ করে ফেলেছে। প্রত্যেক রেজিমেণ্টের অস্ত্র-শস্ত্র ওরা কেড়ে নেবে।...ফ্রান্স, হায় ফ্রান্স! আমার বুক থেকে আজ রক্ত ঝরে ঝরে পড়ছে।"

ভারতীয় এক তরুণীর লেখা এই ক'টি পাতায় আমি খুঁজে পেলাম সেই সুতীব্র ব্যথা, সেই বুক-ফাটা কান্না, সেই প্রায়শ্চিত্তের মনোভাব,

স্বদেশ-প্রেমের সেই স্বতঃস্ফূর্তি—যা এক দিন ঠিক ওই সময়েই আমায় বাধ্য করেছিল অখ্যাত এক ডায়েরীর পাতায় আত্মপ্রকাশ করতে। সত্যিই, এশিয়ার এই তরুণীর বুকে যে হৃৎপিণ্ড ছিল, তা আমাদেরই মত যে-কোনও ফরাসী রমণীর। সত্যিই আমাদের সেই দুর্গতির দিনে সেই হৃদয় থেকে আমাদেরই মত নীরবে রক্ত ঝরে পড়েছিল।

তরুর এই ডায়েরীতেই আমরা উল্লেখ পাই তার দিদি অরুর। মনোবৃত্তি ও রুচিতে দুই বোন ছিল অভিন্নাত্মা। দুই বোনই অবকাশ কি ভাবে পেতে হয়, জানত। তরুর প্রতিভার পথ থেকে অরু নিজেকে সর্বদাই বিচ্ছিন্ন রাখত, যাতে ছোট বোনের বিকাশের কোনও অসুবিধা না হয়। আমার চোখের সামনে দুই বোনের একটি ফটো মেলা আছে, যার মাঝে দুটি জীবনের পার্থক্য সহজেই চোখে পড়ে। অরু—সৌম্য, শান্ত, সংযত—বসে আছে; তারই পাশে, প্রেমে, নিবিড়তায় অরুকে যেন আচ্ছন্ন করে দাঁড়িয়ে আছে তরু—প্রাণোচ্ছল, অপূর্ব কেশদামমণ্ডিত, কাজল-চোখে আগুনের স্ফুরণ!

অরুরও বাসনা ছিল ফরাসী সাহিত্যের বেদীতে তার অঞ্জলি তর্পণ করবে। তার অনূদিত কবিতার মধ্যে 'The young captive'-ই অন্যতম! এই প্রশস্তি-কাব্য সে আশ্চর্য কৃতিত্বের সঙ্গে অনুবাদ করেছিল। তার রচনাশৈলী হয়ত কবি শেনিয়ে-র ফরাসী কবিতাকে ম্লান করে দিতে পারত। কবি Coigny-র মত সে-ও বুঝি বলেছিল,—

"এ-শুধু বসন্ত মোর; দেখে যাব নবান্ন-উৎসব;

* * *

উদ্যান-গরিমা-রূপে মোর কাণ্ড 'পরে
আজো শুধু হেরি নব অরুণাভা ঝরে,
অখণ্ড দিবস আমি দেখে যেতে চাই।

* * *

মরিতে চাহি না এই জীবন-প্রভাতে!"

১৮৭৬ সালে তরুর কবিতার বই প্রথম প্রকাশকালে সে লিখেছিল, "এইখানে জানিয়ে রাখি যে A-স্বাক্ষরিত কবিতাগুলি অনুবাদিকার একমাত্র প্রিয় জ্যেষ্ঠা ভগিনী অরুর অনুবাদ। মাত্র কুড়ি বছর বয়সে, ১৮৭৪ সালের ২৩শে জুলাই, সে যীশুর চরণতলে চির-বিশ্রাম লাভ করেছে।...সে যদি আজ বেঁচে থাকত তবে তার সাহায্যে বইটিকে সমৃদ্ধতর করে তোলা যেত।...ভাষায় বা লেখনীতে প্রকাশযোগ্য যত কথা আছে তার মধ্যে সবচেয়ে করুণ হচ্ছে, 'হতে পারত' কথাটি।"

এ-কথা তরু যখন লেখে, তার আগেই সেই ব্যাধির লক্ষণ তার মধ্যে দেখা যায়, যে-রোগের কবলে পড়ে তার দিদিকে ইহলোক ত্যাগ করতে হয়। ১৮৭৭ সালেই আমায় লেখা তার দ্বিতীয় পত্রে সে লিখেছিল, একটি বিশেষ ধরনের কাসি তাকে সর্বদা ভোগাচ্ছে। একদিন সে আমায় জানিয়েছিল, হয়ত পারী-তে সে আবার আসছে: তার বাবা ফ্রান্স ও ইংল্যাণ্ডে ওর চিকিৎসা করাতে চান। দুটি সন্তান ইতিপূর্বেই হারানোর পর ওর বাবা তাঁদের শেষ সন্তানটিকে বৃথাই যমের নজর থেকে আড়াল করবার চেষ্টা করছিলেন। তরুর শরীর কিন্তু এমন ভেঙে পড়ল যে ইউরোপ-যাত্রা স্থগিত রাখতে হল। ৩০শে জুলাই তরু আমায় কাঁপা হাতে লেখে; "মাদ্‌মোয়াজেল, দারুণ অসুখে ভুগলাম। বাবা-মার একান্ত প্রার্থনা ভগবান শুনেছেন, আমি ধীরে ধীরে সেরে উঠছি। শীঘ্রই আপনাকে বড় করে চিঠি লিখতে পারব আশা করি।"—সমস্ত বুকের রোগেই শেষ অবধি এমনি অলীক আশা রোগীকে ঘিরে রাখে।

আমায় সে আর চিঠি লিখতে পারে নি। তবে অনেকদিন আগে, এক বিষাদভরা মুহূর্তে সে আমায় যে ফরাসী লাইনটি পাঠিয়েছিল, হয়ত সেই লাইনটিই সে বারে বারে আবৃত্তি করেছিল শেষ সময়ে।

"অচেনা বঁধু, প্রিয়তমা, বিদায়, মোরে বিদায় দাও!"

তরুকে কোনদিন দেখি নি, তবু ওকে ভালবেসেছি। ওর প্রতিটি চিঠিতেই, ও অন্তরের সরল মাধুর্যের, ওর স্পর্শকাতর মনের, ওর সদা-

শয়তার পরিচয় আমি পেতাম, যার ফলে ক্রমেই ও আমার নিকটতম আত্মীয়ার মত হয়ে উঠেছিল, আর যার ফলে, ইউরোপীয় খ্রীষ্টান সভ্যতায় বড় হয়ে ওঠা সত্ত্বেও, ওর স্বভাবে ভারতীয় নারীর মজ্জাগত ধর্ম আমার চোখে ফুটে ওঠে। তা ছাড়া মাত্র বাইশ বছর বয়সে আমি যে-ভারতীয় নারীদের আদর্শে অনুপ্রেরিত হয়ে প্রথম বই লিখি, তাঁদেরই একজন বংশধরের হৃদয়ভরা ভালবাসা সাত সাগরের পারে থেকেও কি করে আমি উপেক্ষা করি?

তরু দত্ত সেরে উঠছে জেনে ওকে আমি অভিনন্দন জানিয়েছিলাম। ওর মাধ্যমে অভিনন্দন জানিয়েছিলাম ওর মা ও বাবাকে। 'নৎর-দাম ত্য ভিক্তোয়ার'-এর একটি প্রতিমূর্তি আমার ঘরে ছিল। তারই সামনে রাখা একটি তোড়া থেকে ছিঁড়ে নিয়ে ওকে আমি একটা ফুল পাঠাই। ফুলটি 'অ্যামারান্থ'। লালচে পাপড়িগুলো এর কখনও শুকিয়ে যায় না। অমরতার প্রতীক। হায় রে! তরু দত্তের নামে এ উপহার যখন পাঠাই, তার বেশ কয়েকদিন আগেই সে ইহলোকের মায়া কাটিয়ে চলে যায়! ওর বাবা-মার হাতে পড়বে আমার অভিনন্দন-পত্র, ওরই আরোগ্য-কামনায় লেখা!···

"গত ৩০শে আগস্ট সন্ধ্যাবেলা ও আমাদের ছেড়ে চলে গিয়েছে সেই লোকের পানে—যেখানে বিরহ আর ব্যথার নাম কেউ শোনে নি।" ওর বাবা আমায় লিখে পাঠালেন, "ভগবানের প্রতি ওর বিশ্বাস ছিল অসীম; এক নিরবচ্ছিন্ন শান্তি নেমে এসেছিল ওর সত্তায়। একদিন ও ডাক্তারকে বলেছিল, 'দেখুন, শরীরের অসহ্য যন্ত্রণাই আমার চোখ দিয়ে জল টেনে আনে; তা নয়ত অন্তর আমার আজ অপরিসীম শান্তিতে মগ্ন। জানি ভগবানই আমার সহায়।'—এমন শান্ত স্বভাবের মেয়ে আমি দেখি নি, আমার এই শেষ সন্তানটির মত। আমার স্ত্রী ও আমি আজ, জীবনের সায়াহ্নে, নিঃসঙ্গ পড়ে আছি শূন্য এই গৃহে যার প্রতিটি কোণ একদিন মুখরিত ছিল আমাদের প্রাণাধিক প্রিয় তিন সন্তানের কলস্বরে। না,

আমাদের ভগবান আছেন,—তিনিই সবার গতি, সব দুঃখে তিনিই সান্ত্বনা। সেদিন আগতপ্রায়, যেদিন আমরা সবাই আবার মিলিত হব পরমেশ্বরের চরণতলে চিরদিনের জন্য।"

আমায় এই চিঠি লেখার কিছুকাল আগেই তিনি তাঁর কন্যা তরুর জীবনী লেখা শেষ করেন এইভাবে, "কেন এই তিনটি তরুণ জীবন তাদের বিরাট আশাময় ভবিষ্যতের মায়া কাটিয়ে চলে গেল, আর আমি, পঙ্গুপ্রায়, পড়ে রইলাম এই শোচনীয় জীবন যাপন করতে? আমার মনে হয়, এ-সবই প্রস্তুতি—ওদের অনাগত জীবনের জন্য এ-সবের একান্ত প্রয়োজন ছিল। এমন দিন আসবে যখন সব হেঁয়ালিই পরিষ্কার হয়ে যাবে আমার চোখে। জয় পরমপিতার জয়! তাঁরই ইচ্ছা পূর্ণ হোক!"

এই স্থির বিশ্বাসের মাঝেই আমরা বুঝি তরু দত্তের জীবনে তার পিতার প্রভাব কত গভীর, আর তাই তাঁর প্রতি আমাদের সশ্রদ্ধ চিত্ত স্বতঃই নত হয়।

তরু দত্তের মৃত্যুর অনতিকাল পরেই 'Calcutta Review' পত্রিকায় তার প্রিয় কবি Gramont থেকে অনূদিত তাঁর আটটি সনেট প্রকাশিত হয়। সর্বশেষ সনেটটি ঐশী করুণার মাহাত্ম্য সম্বন্ধে রচিত। তরু দত্তের ব্যক্তিগত জীবনের শেষ কথা ক'টিই যেন এই সনেটে প্রকট হয়ে ওঠে। সর্বপ্রথম সনেটটির ভাবাবলম্বনে সনেটগুলির তলায় মন্তব্য করা হয়, ভগবানের ভালবাসা পৃথিবীর এই অস্ফুট পুষ্পটিকে যেন স্বর্গের দিব্য-পরিবেশে ফুটে উঠতে সাহায্য করে।

তরু দত্তের অকালমৃত্যুতে সাহিত্যের ক্ষেত্রে যে-ক্ষতি হল, তারই প্রসঙ্গে রচিত শ্রদ্ধার্ঘ্য দেশ-বিদেশের যত পত্রিকায় প্রকাশিত হয়, তার মধ্যে পূর্বোক্ত পত্রিকাটি অন্যতম। 'Calcutta Review'-এ লেখা হয়, "তরু দত্ত ইংরেজী লিখতে পারতেন উচ্চশিক্ষিতা ইংরেজ রমণীর মতই সুরুচিসম্পন্ন সুদক্ষ ভঙ্গিতে। তাঁর অধিকাংশ কবিতাই কোমল, অন্তর্মুখী, করুণ-রসাত্মক, গভীরধর্মভাবাপন্ন, নিষ্কলুষ ঊর্ধ্বায়িত কল্পনার

আলোয় সমুজ্জ্বল,—যা বর্তমান শতাব্দীর ইংরেজ কবিদের মাঝে তাঁর চিরস্থায়ী আসন পেতে রেখেছে !"

ভারত-অনুরাগী খ্যাতনামা ফরাসী পণ্ডিত, পারী-র এসিয়াটিক সোসাইটির সভাপতি ম'সিয়্য গারস্যাঁ দ্য তাসি একটি জনসভায় এইভাবে তরুর প্রতি তাঁর শ্রদ্ধার্ঘ্য নিবেদন করেন, "গত ৩০শে আগস্ট, মাত্র কুড়ি বছর বয়সে তরু দত্ত কলকাতায় দেহরক্ষা করেছেন। তিনি ছিলেন ক্ষণজন্মা প্রতিভার অধিকারী ; এই বয়সে তাঁর কেবল স্বদেশী ভাষা, পবিত্র সংস্কৃত ভাষাতেই ব্যুৎপত্তি ছিল না, শুদ্ধ ভাবে তিনি ইংরেজী ও ফরাসী অনর্গল বলতে ও লিখতে পারতেন। এতে আমরা আশ্চর্য হই না, কারণ ইউরোপই ছিল তাঁর শিক্ষার ক্ষেত্র। সবচেযে বড় কথা, যে বয়সে তরুণ-তরুণীরা ছাত্রাবাসের গণ্ডি কাটিয়ে উঠতে পারে না, সেই বযসেই, আপন প্রতিভাদীপ্ত অম্লান লেখনীনিঃসৃত ইংরেজী কবিতার সংকলন তিনি প্রকাশ করেন। উত্তরকালে তিনি 'A Sheaf Gleaned in French Fields' নামে একটি বই প্রকাশ করেন, অপূর্ব ইংরেজী কবিতায় অনূদিত কযেকটি ফরাসী কবিতার সংকলন।...এই তরুণী নিজেকে যে খাঁটি ভারতীয বলে আমার কাছে ব্যক্ত করেছিল, এ হচ্ছে পরমশ্রদ্ধাস্পদ, পরমপণ্ডিত, কলকাতার ম্যাজিস্ট্রেট বাবু গোবিনচন্দ্র দত্তের সর্বশেষ সন্তান। গোবিনবাবু ইতিপূর্বেই আর এক গুণবতী কন্যাকে হারিয়েছেন ; এ-ও মাত্র কুড়ি বছর বয়সে যক্ষ্মাক্রান্ত হয়ে মারা যায়।"

ভারতের বড়লাট লর্ড লিটন-ই প্রথম এগিয়ে যান শোকসন্তপ্ত গোবিনবাবুকে সহানুভূতি জানাতে। ইংল্যাণ্ডের সাহিত্যে ও রাজনীতিতে বংশানুক্রমে যাঁদের নাম বিখ্যাত হয়ে আছে, সেই পরিবারের সুযোগ্য সন্তান 'Clytemnestre' গ্রন্থের লেখক লর্ড লিটন—নিজেও একজন উঁচুদরের কবি—অতবড় ভারতীয় প্রতিভার প্রতি শ্রদ্ধার্ঘ্য নিবেদনের সুযোগ্য ব্যক্তি। এই প্রসঙ্গে স্মরণ থাকতে পারে যে বিশ্ব-

বিশ্রুত 'Last days of Pompei' গ্রন্থের লেখক তাঁর পিতা—এবং খ্যাতনামা লেখিকা Lady Lytton Bulwer ছিলেন লর্ড লিটনের জননী। জননীর প্রভাব তাঁর চরিত্রের ওপর এমন গভীর রেখাপাত করে যে, কখনও নারীর মাঝে প্রতিভার সন্ধান পেলে সসম্মানে সে প্রতিভাকে স্বীকৃতি জানানো ছিল লর্ড লিটনের বৈশিষ্ট্য। ভারতের বড়লাট লর্ড লিটনকেই গোবিনবাবু তাই তাঁর কন্যার অপ্রকাশিত এই ফরাসী উপন্যাসটি উৎসর্গ করেন।*

তরু দত্তের মৃত্যুর পর গোবিনবাবু তাঁর সন্তানদের সঙ্গে পরলোকে পুনর্মিলিত হবার আশায় বুক বেঁধে আপ্রাণ চেষ্টা করছেন তাঁর প্রিয় কন্যার রচনাবলী প্রকাশ ও প্রচার করতে। তরুর জীবনী-সম্বলিত 'A Sheaf Gleaned in French Fields'-এর নতুন সংস্করণ প্রকাশান্তে তিনি স্থির করেছেন, ফরাসীতে লেখা তরুর উপন্যাসটি ফ্রান্সেই প্রকাশ করবেন। আমি তাই 'শ্রীমতী আর্ভের-এর দিনপঞ্জী' ফ্রান্সে প্রকাশের দায়িত্ব নিয়েছি।

তরু দত্তের পাণ্ডুলিপি হাতে নিয়ে আমি আবেগে অধীর হয়ে পড়ি। লেখাটি আগাগোড়া তার বুড়ো বাবা বসে বসে কপি করে পাঠিয়েছেন : "লিখতে গেলে হাত আমার কাঁপে ; ধীরে ধীরে তাই কপি করতে হয়েছে,"—গোবিনবাবু এই বিরাট কাজে হাত দেবার পর আমায় জানিয়েছিলেন। কিন্তু তাঁর সুসম্বদ্ধ লেখার কোথাও বিন্দুমাত্র কেঁপে যাবার চিহ্ন পেলাম না। এই কঠোর অথচ দায়িত্বপূর্ণ কাজটি করবার সময় এক নতুন প্রেরণায় তিনি উদ্বুদ্ধ হয়েছিলেন তা সহজেই বোঝা যায় ; আমায় তিনি লিখেছিলেন, "যতক্ষণ কপি করি, মনে হয়, আমি ওর সঙ্গেই কথা বলছি।"

* তরু দত্তের যে কয়টি রচনাবলীর উল্লেখ এ যাবৎ করেছি তা ছাড়াও তার অপ্রকাশিত পাণ্ডুলিপির মাঝে পাওয়া গেছে কিছু মৌলিক ইংরেজী কবিতা এবং একটি ইংরেজী উপন্যাসের আটটি পরিচ্ছেদ।

পরিবেশে ও প্রেরণায় 'শ্রীমতী আর্ভের-এর দিনপঞ্জী' যতই ফরাসী হোক না, যতবার পড়ি, আমার মনে পড়ে যায় আমাদের দেশের টবে-সাজানো বিদেশী ফুলের কথা: এ-দেশের জল-হাওয়া তাদের যতই সয়ে যাক, তবু গন্ধ থেকে যায় সুদূর এক ভিন্-দেশের মাটির। ভারতের প্রভাব তেমনি এই উপন্যাসে থেকে গিয়েছে। মার্গরিৎ আর্ভের-এর প্রেমাস্পদ নরহত্যা করে নিজেকে সমাজের চোখে ঘৃণিত করে তুললেও, মার্গরিতের মনোভাব তার প্রতি অপরিবর্তিত রয়ে গেল,—এর মধ্যে শুধু বাইবেলের শিক্ষাই মূর্ত হয়ে ওঠে নি। হিন্দু সমাজের সেই রীতির কথাটাও স্মরণে আসে। পতি ভাল হোক মন্দ হোক, সৎ হোক, দুশ্চরিত্র হোক—তবু সে দেবতা। নায়িকার স্বভাব-মাধুর্য ও নম্রতা, প্রত্যেক চরিত্রের ঋজুতা, কবিত্বময় উপমা—সব কিছুই আমাদের বারে বারে ভারতীয় জীবনের কথাই মনে করিয়ে দেয়। তবু অনেক ভারতীয় লেখক দের মাঝে শ্লাঘনীয় অথচ সহজলভ্য যা নয়, তা এই বইয়ে আমরা পাই: সূক্ষ্মতা ও সংযম। ইংরেজী জীবনের প্রভাবও এর মাঝে কিছু পাওয়া যায়: পারিবারিক-বর্ণনা ও Home-এর নিবিড় আত্মীয়তা।

এই উপন্যাসে আমরা কাব্য থেকে নাটক, নাটক থেকে কাব্যে ঘুরে ফিরে আসি। অসাধারণ এর উদ্ভাবনা-শক্তি। ভারতীয় নারীদেরই মত স্বাভাবিক অথচ ফলপ্রসূ ভাষায় মার্গরিৎ আর্ভেরএর প্রতিটি ভাব-পরিবর্তন তরু সহজেই ফুটিয়ে তুলেছে—একাধারে তারুণ্যের নির্মল আনন্দ থেকে প্রেমের প্রচণ্ড আবেগ, অন্যদিকে সাধ্বী সতীর, নবীন জননীর সাংসারিক সুখ থেকে মৃত্যুর দারুণ বেদনা অবধি। মার্গরিতের দিনপঞ্জীর প্রথম কয়েকটা পাতায় আমরা পাই এক পঞ্চদশীকে কেন্দ্র-করে অনবচ্ছিন্ন পারিবারিক স্নেহচ্ছায়া; তারপর দুর্ঘটনার রুদ্র আবর্তে পূর্ণদীপ্তিতে জেগে-ওঠা নারীর আত্মচেতনা, অব্যক্ত ব্যথায় সে ফিরে দাঁড়ায় আশৈশব পরিচিত ক্রুশের পানে। ফ্রান্সের পল্লীবালার ধর্মভীরুতা সুন্দরভাবে এঁকেছে তরু দত্ত। মার্গরিৎ আর্ভের-এর চিত্তে ছেলেবেলার

ক্লমন্তেন্টের স্মৃতির কত মূল্য তা জানা যায় ভগিনী ভেরোনিকের মৃত্যুতে তার মনোভাব দেখে; আর তাঁর স্বর্গে অবস্থানের প্রতি তার দৃঢ় বিশ্বাসের মাঝে। পরিণযের মঙ্গল-সূত্রটিও তাই দেবমাতা মেরীর চরণ-তলে উৎসর্গ করে নিজেকে সে করে তোলে তাঁর একান্ত আশ্রয়ের উপযুক্ত। পত্নী ও মাতারূপে সে তাই ভোলে নি প্রেমাবতারেব জননীকে।

বহুবার মার্গরিৎ আর্ভের-এর কাহিনী পড়তে পডতে মনে হযেছে, এ-ও বুঝি ভারতীয় এক তরুণী আমাদের ফরাসী খ্রীষ্টান আওতায় বড হয়ে উঠেছে। তরু দত্তের চিঠি-পত্র পড়ে তার চরিত্র যে-রূপ নিয়ে আমার কাছে ধরা দিযেছে, সেই তরু দত্তের কণ্ঠই যেন থেকে থেকে শুনতে পেয়েছি মার্গরিতের কণ্ঠে। এই নায়িকার মধ্যেই বাব বার খুঁজে পেযেছি তরু দত্তের নিরাবরণ কমনীয় সত্তাকে, তার হৃদযের স্পর্শকাতর ভাল-বাসাকে, ভগবানের প্রতি তার অগাধ বিশ্বাসকে। শ্রীমতী আর্ভের-এর পিতৃভবনই যেন তরু দত্তের বাসগৃহ। পিতা-মাতা পরিবেষ্টিত মার্গরিৎকে দেখে মনে পড়ে যায বাবা-মার স্নেহনীড়ে লালিত তরু দত্তের মুখ।

মৃত্যুর যে ভাবনা ধীরে ধীরে মার্গরিৎ আর্ভের-এর দিনপঞ্জীতে ঘনীভূত হয়ে উঠেছে তা লক্ষণীয। ষোড়শীর মনে প্রথমে জেগেছে বিস্ময়, মানুষ কি করে নিজের মরণ-কামনা করতে পারে? উদ্দাম যৌবনের সমস্ত প্রাণশক্তি দিযে সে প্রতিবাদ জানিয়েছিল এই মৃত্যুর বিরুদ্ধে, "হায় ভগিনী ভেরোনিক! কতই বা তাঁর বযস! এই ত সবে ছাব্বিশ বছর পূর্ণ হযেছে।—মৃত্যু? এত কাছে? পরম পিতার স্নেহে, আনন্দে মুখর এই গৃহ ছেড়ে যাওয়া? ভগিনী ভেরোনিক পরম সুখে মৃত্যুকে বরণ করে নিলেন! কেন,—আমি বুঝে উঠতে পারি না। জীবন কি শুধুই তিক্ততার একটানা অভিজ্ঞতা? মাধুর্য কি সেখানে নেই?…এ-অবধি কোনদিন ব্যথা কি আমি জানতে পারি নি। এই জগৎ…কী সুন্দর!"

কিন্তু ওর ভুল ভাঙতে দেরি হয় না। জীবন তার স্বরূপ নিয়ে মার্গরিতের কাছে আত্মপ্রকাশ করে! মানসিক উদ্বেগের পরেই শারীরিক যন্ত্রণা! তরু দত্ত যথার্থ বাস্তবিক জীবনের রস দিয়েই তা ব্যক্ত করেছে। লেখিকার নিজের জীবনের ছায়া ও অসুখের অন্তিম অভিজ্ঞতা পুরোমাত্রায় উপন্যাসের শেষ অংশটিকে আচ্ছন্ন করে দিয়েছে মৃত্যু-চিন্তায়। তবু, মৃত্যুর সঙ্গে চিরন্তনের ধ্যান ওতপ্রোতভাবে গ্রথিত। ভগিনী ভেরোনিকের অন্তিম শয্যায় যে অমরতার আলো দেখা দিয়েছিল, সেই আলোতেই উজ্জ্বল হয়ে ওঠে মার্গরিতের শেষ মুহূর্ত, সেই আলোই ভাস্বর হযে ওঠে তরু দত্তকে ঘিরে!

মার্গরিতের মধ্যে আমরা যদি তরু দত্তের ভাবধারা চরিত্রবৈশিষ্ট্য ও অকাল-মৃত্যুর সাদৃশ্য পেয়ে থাকি, সে সাদৃশ্য এইটুকুতেই সীমাবদ্ধ। তরু দত্তের জীবনে আসে নি সেই ঝড়, যে ঝড় অকালেই মার্গরিতের জীবন-কলিটি বৃন্তচ্যুত করল। অল্প বয়সেই তরু দত্ত ইহলোক ত্যাগ করে। দাম্পত্যের ও মাতৃত্বের প্রেমরসে তরু ছিল বঞ্চিত। কেবল হৃদয়ের প্রশস্ততা দিয়েই কল্পনার সাহায্যে এ-রস সে উপলব্ধি করেছিল। তার মা আর বাবা রয়ে গেলেন এই পৃথিবীতে—তার সঙ্গে পরলোকে মিলিত হবার ঈপ্সিত-লগ্নের অধীর প্রতীক্ষায়! যদিও তার মা-বাবার অন্তরেই তার জীবনের স্মৃতি আঁকা আছে সবচেয়ে গভীরভাবে, তার সাহিত্যের খ্যাতি আজ পৌঁছে গেছে বিশ্বসাহিত্যের এজাহারে। ভারতবর্ষ ও ইংল্যাণ্ডের মধ্যে এই যশস্বিনীর গৌরব নিয়ে ইতিমধ্যেই কাড়াকাড়ি লেগে গেছে। আমি বলতে পারি ফ্রান্সও চিরদিন স্মরণ করবে এই তরুণী বিদেশিনীকে, ফ্রান্সের দীনতম মুহূর্তে যে তার ভাষার ও হৃদয়ের বন্ধনে আবদ্ধ হয়ে নিজেকে ফরাসীদের সঙ্গে অভিন্নাত্মা মনে করেছিল।

আগষ্ট, ১৮৭৮ ক্লারিস বাদের
পারী

২০শে আগস্ট ১৮৬০।—আজ আমার জন্মদিন। এখন আমি পঞ্চদশী। পাঁচ বছর বাদেই আমার বয়স হবে কুড়ি। সময় উড়ে চলেছে। আমার মা-মণি আজ বড় ব্যস্ত,—আমার খাতিরে বাড়িতে বিরাট ভোজ হবে। অতি সুখে কয়েকটা বছর যে কনভেণ্টে কাটিয়েছি, তা অল্প দিন হল ছেড়ে এসেছি। এখানে পৌঁছেছি গত পরশু। কনভেণ্টে সিস্টাররা সবাই আমাকে কিছু কিছু উপহার দিয়েছেন। তাঁদের ছেড়ে চিরদিনের জন্য চলে যাচ্ছি বাবার সঙ্গে, তাই অভিভূত হয়ে পড়েছিলেন তাঁরা সবাই, বিশেষতঃ ভগিনী ভেরোনিক ; আমার পাশে বহুক্ষণ তিনি বেদীর সামনে প্রার্থনা করলেন, তারপর আমায় আলিঙ্গন জানিয়ে ছোট একটি রুপোর ক্রুশ দিলেন আমার হাতে।

"এটা তোর সুখেরই পরিচায়ক, বুঝলি ?" আমার গলায় একটি কালো ফিতে দিয়ে সেটি বাঁধতে বাঁধতে তিনি বললেন, "অনেক সঙ্কট-মুহূর্তে এর কাছে আমি পেয়েছি সান্ত্বনা ; তোর প্রয়োজনের সময় তোকেও এ সান্ত্বনা দেবে ; সর্বদা তাঁর কথা স্মরণে রাখিস, যিনি আমাদের জন্য প্রাণ দিয়েছিলেন ক্রুশবিদ্ধ হয়ে ; আমি জানি কত কোমল তোর অন্তর, আমাদের ঈশ্বরের প্রতিশ্রুতিতে কত তোর আস্থা। সব বিপদের মাঝে তিনিই তোকে রক্ষা করবেন, তিনিই তোকে ধন্য করবেন তাঁর আশীষে।"

ভগিনী ভেরোনিককে ছেড়ে আসার সময় আমি খুব কেঁদেছিলাম। কারণ, যত দিন আমি কনভেণ্টে ছিলাম, সব সময় তাঁকে আমার বড় বোনেরই মত মনে হয়েছে।—বসবার ঘরে বাবা আমার জন্য অপেক্ষা করছিলেন। তাঁর সঙ্গে এই শান্তির প্রবাস ত্যাগ করে এলাম। বাবাকে দেখে যে কী আনন্দ হল! বাড়ি যাবার পথে কত বার যে তাঁকে জড়িয়ে ধরলাম। আমায় দেখার আনন্দে তাঁর মুখেও হাসির বিরাম ছিল না।

"আরে খুকী", তিনি বললেন, "তুই কত বড় হয়েছিস্, কি সুন্দর

হয়েছিস্ ; তোর মা তোকে দেখে চিনতেই পারবেন না !"

"আমায় তাহলে ভালই দেখছ ?"

"খাসা দেখছি রে খুকী।"

"যাঃ, তুমি শুধুই বানিয়ে বলছ। শ্রীমতী ল্যমোইন বলেন যে আমার গাল দুটো যেন একটু বেশি লাল, আর আমার গায়ের রং একটু চাপা, কিন্তু জান বাবা, তাঁর রঙ, তিনি গৌর যেন—"

"গৌর যেন পাকা গমের···" বাবা হাসতে হাসতে গেয়ে উঠলেন।

"এ ত ম্যুসের উপমা !"

"সে কি রে, তোদের কনভেণ্টে ম্যুসে পড়ানো হয় ?

"হয় না, তবে সেই ইংরেজ মহিলা, শ্রীমতী বার্থা ফ্রিথ, তাঁর কাছে ত ফরাসী কাব্যের এক সংকলন আছে ; তিনিই আমায় দিয়েছিলেন।"

"হ্যাঁ, তা কি বলছিলি সেই গৌরবর্ণা সুন্দরীর কথা ?

"ওহো শ্রীমতী ল্যমোইন।" আমি চেঁচিয়ে উঠলাম, "সত্যি বাবা, কি সুন্দর তিনি, আর কি ফর্সা, কি তাঁর সোনালী চুলের বাহার ! তবু, তবু তাঁর চেয়ে আমার ভগিনী ভেরোনিককেই বেশি ভাল লাগে : তাঁর কথাই তোমায় বলব। বয়সে তিনি শ্রীমতী ল্যমোইনের চেয়ে ছোটই, কিন্তু তাঁকেই যেন বড় বলে মনে হয়। খুব ভাল লোক। জান বাবা, যখন শ্রীমতী ল্যমোইন আমার অনভিজ্ঞতা ও বেখাপ আচরণ দেখে হাসি-ঠাট্টা করতেন (অবশ্য তাঁর কোনই দোষ ছিল না, কারণ প্রথম প্রথম সত্যি আমি বড় বেমানান ব্যবহার করতাম), তখন ভগিনী ভেরোনিকই ছিলেন আমার সহায় আর তিনিই আমায় শিখিয়ে দিতেন কি ভাবে কি করা দরকার। জান, প্রথম মাসটা তোমার আর মা-মণির কথা ভেবে এত ব্যাকুল হয়ে পড়তাম যে আমার ছোট্ট ঘরটিতে বসে শুধু কাঁদতাম আর ভগবানকে ডাকতাম ; তাই দেখে ভগিনী ভেরোনিক আমার প্রতি খুব সদয় হয়ে উঠলেন। তাঁর বাবা ও মা দু জনেই মারা গেছেন ; আমাকে তাঁদের কথা তিনি বলতেন, আর

বলতেন তাঁর ভাইয়ের কথা, যে খুব ছোট বেলাতেই মারা যায়; আর তাঁর এক খুড়তুত ভাইয়ের কথা, যিনি একটা জাহাজের কাপ্তেন ছিলেন এবং সে বার যখন তাঁর জাহাজ ডুবে যায় তখন আর সবার সঙ্গে তিনিও মারা যান; সেই থেকে ভগিনী ভেরোনিক সন্ন্যাস নেন।"

এই ভাবে আমাদের কথাবার্তা চলছিল। পরদিন সকালে বাড়ি পৌঁছলাম। দেখি, দরজায় মা-মণি আমাদের পথ চেয়ে দাঁড়িয়ে আছেন। ছুটে গিয়ে তাঁকে আমি জড়িয়ে ধরলাম।

"মা, মা গো!"

"আয় বাছা!"

এত দিনের বিচ্ছেদের পর আমায় দেখে বাবা খুব সুখী, খুব উৎফুল্ল হয়ে পড়েছেন। মায়ের সঙ্গে আজ আমি রান্নাঘরে বসে আছি দেখে তিনি আমায় বললেন, ও-সব ছেড়ে একটু বিশ্রাম করে নিতে।

আরও বললেন, "আজ যে তোর জন্মদিন!"

মা আর আমি রান্নাঘরে কিছু বিশেষ রকম রাঁধবার আয়োজন করছিলাম। কাছাকাছি ভাল রাঁধুনের হদিশ মেলা ভার। আজ সন্ধ্যায় অনেকেই আসবেন আমাদের এখানে। প্ল্যুরারভেন-এর জমিদার-গিন্নী তাঁর দুই ছেলে নিয়ে আসবেন। বড় ছেলে, যে বর্তমান জমিদার, তার বয়স খুবই অল্প, আর তেরেস কাল সন্ধ্যায় বলছিল যে ছেলেটি "রাজপুত্রের মত দেখতে"। সে আমার ছেলেবেলার বন্ধু ছিল, কিন্তু কনভেন্টে যাবার পর আর তার সঙ্গে আমার সাক্ষাৎ হয় নি, তা প্রায় চার বছর হল; আর ছোটদের ত কোন কিছু ভুলতে সময় লাগে না।

আমার মা সাজ-গোজ করতে গেলেন। কারণ ছটা বাজে প্রায়, আর আমাদের খাওয়া সাতটায়। ফিরে এসে তিনি দেখলেন, এলো চুলে আমি টেবিলের সামনে বসে আছি।

"সে কি খুকি, কি করছিস এখনও?" আমার চুলে হাত বুলিয়ে তিনি তাড়া লাগালেন। "আর সময় নষ্ট করিস না। সত্যি বলতে কি,

মার্গরিৎ, তোর এই চুলের রাশি বাঁধতেই ত দু ঘণ্টা লাগবে।"

এই বলে তিনি আমার কালো চুলের গোছা দুই হাতে তুলে ধরলেন, কন্যার কেশ-প্রাচুর্যে গর্বিত হয়ে। তারপর আমার কপাল চুম্বন করলেন।

"খুব সুন্দর করে সেজে নে ত; তুই নীল রিবন পরলে তোর বাবার খুব ভাল লাগে।"

—"আর যখন সাদা মসলিন পরি—তাই না?"

—"হ্যাঁ মা!"

তারপর আমায় আলিঙ্গন জানিয়ে তিনি চলে গেলেন। ওই যাঃ! ঘড়িটা বেজে উঠল: সাড়ে ছটা। আজ এখানে শেষ করি।

ওঃ, কাল সন্ধ্যাটা কি ভালই কাটল। আমায় সবাই জানালেন অভিনন্দন, আর আমার স্বাস্থ্য-কামনা করে প্রত্যেকেই শ্যাম্পেন পান করলেন। নাঃ, প্রথম থেকেই সুরু করা যাক। বসবার ঘরে ঢুকে দেখি ইতিমধ্যেই মাদাম গোসরেল আর তাঁর কন্যা উপস্থিত। আমার মাব সঙ্গে তাঁরা গল্প করছিলেন। বাবা আমায কানে কানে বললেন, যে-ফুলের নামে আমি পরিচিত তারই মত নাকি সুন্দর লাগছে আমায। শ্রীমতী গোসরেল সাদরে আমার হাত ধরলে।

"এই তো, খুকী এসেছে," সে বলল, "কত বড় হয়ে গেছে, না মা?"

শ্রীমতী য়্যোফোনী গোসরেল সারা দেশে সুন্দরী বলে খ্যাত। আমার চেয়ে বয়সে বড়; বোধ হয় ছাব্বিশ হয়েছে; দীর্ঘ তনু, ঈষৎ লালচে সোনালী চুলগুলি মাথার চার পাশে আলোক-মণ্ডলের মত শোভা পায়; হালকা নীল অথচ অতি প্রখর চোখ দুটি; উন্নত টিকোল নাক; ঠোঁট দুটি যেন একটু বেশী পাতলা, আর দাঁতগুলি সুবিন্যস্ত, সুচারু। মুখে হাসি লেগেই আছে; বাবা বলেন, দন্তরুচি দেখানোই তার উদ্দেশ্য; আমার বাপু তা মনে হয় না; হাসি না পেলে কি হাসা সম্ভব? তা

বাবা ত আমার সঙ্গে এমন মস্করা হামেশাই করেন। শ্রীমতী গোসরেলের সঙ্গে কথা বলছি, এমন সময় দরজা খুলে গেল আর শুনলাম প্লুয়ারভেনের জমিদার-গিন্নী ও তার ছোট ছেলে গাস্ত এসেছেন। আমার মা তাঁদের কাছে গেলেন ও জমিদার-গিন্নীকে সোফায় বসিয়ে দিলেন।

"কই মার্গরিৎ কই?" সহাস্য প্রশ্ন বেরিয়ে এল।

ইঙ্গিতে মা আমায় তাঁদের কাছে ডাকলেন; উঠে গেলাম। জমিদার-গিন্নী আমার দুই হাত চেপে ধরে পাশে নিয়ে বসালেন, বহুক্ষণ চেয়ে রইলেন আমার দিকে।

"কি সুন্দর, কি অমায়িক!" বলে ওষ্ঠ দিয়ে আমার ললাট স্পর্শ করলেন তিনি। হালকা স্বরে তার পর বলে চললেন, "বুঝলি বাছা, প্রাসাদে তুই এত ঘন ঘন আসতিস আমার দ্যুনোয়া ও গাস্তঁর সঙ্গে যে তুই-তোকারি করেই তোর সঙ্গে কথা বলতে আমি অভ্যস্ত ছিলাম। নিজের সন্তান মনে করেই তোকে আজ দেখতে এলাম। দ্যুনোয়াকে দেখলে তুই বোধ হয় চিনতেই পারবি না?"

"না, বোধ হয় না, তখন আমি ত নেহাৎ ছোট ছিলাম।"

"এখন আমার তুই কি হয়েছিস খুকী?" মধুর হাসি ছড়িয়ে তিনি বললেন, "এই ত সবে পনের বছর হল; আমার দ্যুনোয়ার হল তেইশ বছর।"

আবার সেই দরজা খুলে গেল, "ওই দেখ কে এল; কি সুন্দর ওকে দেখতে, না?" মাতৃসুলভ গর্বের সঙ্গে তিনি জানতে চাইলেন।

"হ্যাঁ।"

কথাটা আমার মুখ থেকে আপনিই বেরিয়ে এল, কারণ তার পেছনে অতি বড় সত্য ছিল। অপরূপ সে সৌন্দর্য! সুদীর্ঘ চেহারা, অনেকে হয়ত একহারাই বলবেন, মাথার চুলগুলি কালো, কোঁকড়ানো, কাঁধ অবধি এসে পড়েছে; সুন্দর আয়ত গভীর দুটি চোখ; ললাটে আভিজাত্য; সুগঠিত ওষ্ঠের ওপর স্বল্প গোঁফের রেখা; গায়ের রঙটা অনেকটা

মেয়েলী ধরনের সাদা, যা দেখে বোঝা যায় কোনও সম্ভ্রান্ত বংশেই তার জন্ম। ইশারায় তার মা তাকে কাছে ডাকলেন।

"এই দেখ হ্যানোয়া, এই যে মার্গরিৎ। কত বড় হয়ে গেছে না ?"

আমায় সে সশ্রদ্ধ অভিবাদন জানাল। জমিদার-গিন্নী তাকে নিজের পাশেই বসালেন।

"নাও বাছারা, করমর্দন কর," মৃদু হেসে তিনি বললেন, "এমন দিন ছিল যখন তোমরা বিনা দ্বিধায় পরস্পরকে আলিঙ্গন করতে।"

আমি লাল হয়ে উঠলাম। তিনি আমার হাতটা নিয়ে জমিদারের হাতে দিতে সে হেসে বললে, "মা-মণি, তুমি যে সন্তদেরই মত বাৎসল্য ও মাধুর্যে গড়া, তাই খেয়াল কর নি যে শ্রীমতী গোসরেল আমাদের লক্ষ্য করছেন।"

"দেখছে দেখুক!" তিনি উত্তর দিলেন, "আমি ত কিছু অন্যায় করছি না।"—আমি হাতটা সরিয়ে নিতে তিনি একটু যেন চেঁচিয়েই উঠলেন, তার পর আমার শির-চুম্বন করলেন; আমার মাথায় হাত বুলিয়ে তিনি ছেলের দিকে ফিরে বললেন, "ভারি চমৎকার দেখতে মা আমার, তাই না ?"

"হ্যাঁ মা," সে পাল্টা জবাব দিল, "কিন্তু তোমার চেয়েও কি বেশি ?"

আজ সকালে বাবা আর আমি বনে গিয়েছিলাম; সেখানে জমিদার ও তার ভাইয়ের সঙ্গে দেখা হল। তুঁত আর জংলী বেরি খেতে খেতে মুখ আমার ফলের রসে রঙীন হয়ে উঠেছিল। হঠাৎ ঘোড়ার খুরের শব্দ শুনে দেখি ওরা আসছে। আমি পালিয়ে যেতে চাইছিলাম, কারণ এমন আলুথালু চুল ও বেগুনে মুখে ত কারো সামনে যাওয়া চলে না। কিন্তু বাবা আমার হাত ধরে ফেললেন। দুষ্টুমিতে তাঁর চোখ ভরে উঠল।

"এই দেখ হ্যানোয়া, জংলী এই গেঁয়ো মেয়েটাকে দেখ," হাসিতে

তিনি ফেটে পড়লেন।

"না, জেনেরাল, বরং বলুন বনপরী।" ঘনিষ্ঠ তার স্বর!

আমার মুখ রাঙা হযে উঠল। তবে কি ও বলতে চায় যে এই অবিন্যস্ত বেশেই আমায় বেশি সুন্দর লাগে?—দুপুর অবধি আমরা গল্প করে বাড়ি ফিরলাম। জমিদার জানতে চাইল কবে আমি তার মায়ের সঙ্গে দেখা করতে যাব।

"দিন পনেরর আগে নয়," বাবাই আমার হযে উত্তর দিলেন। "বুঝলে দ্যুনোয়া," আমার কাঁধে হাত রেখে তিনি বলে চললেন, "এত দিন ও আমাদের কাছ-ছাড়া হযে থাকায় এখন এক দণ্ডও ওকে আমি চোখের আড়াল করতে পারছি না। তবে যদি তোমার মা বলেন ত দু তিন সপ্তাহেব মধ্যেই ও তোমাদেব ওখানে যাবে।""

এই প্রতিশ্রুতি পেযে ও ভারি খুশী হল। যাবাব সময় তাই বলে গেল যে, তার মা সর্বদাই আমাব পথ চেযে বসে থাকবেন সাগ্রহে।

আজ সকালে আমি গ্রামের পুরনো বাসিন্দাদের দেখতে বেরিয়েছিলাম। একটি পরিবারকে আমার বড় ভাল লাগে। বুড়ো বাপ আঁদ্রে কোরেন, তাঁর স্ত্রী মিশ্তাল আর ষোল বছরের এক মেয়ে; মেয়েটি খুবই কর্মতৎপর, ধীর ও সুশ্রী। বেচারাদের দিন কাটে দারুণ দারিদ্র্যে। মেয়েটি আপ্রাণ চেষ্টা করে রোজ দু মুঠো অন্নসংস্থানের জন্য, কিন্তু একজনের রোজগারে তিনটে পেট চলে না। তা সত্ত্বেও এদের কোন অভিযোগ নেই, কারও কাছে নিজেদের দুঃখের কথা ভাঙে না। এত চাপা ওদের স্বভাব, তবু আমি জানি কী দারুণ ওদেব অভাব! সহৃদয়া জমিদার-গিন্নীকে এদের কথা বলব ভাবছি কারণ তাঁর নাকি একটি পরিচারিকার দরকার।

আজ সকালে আমার জানালার সামনে বসেছিলাম। দিনটা বেশ উজ্জ্বল; নির্মেঘ পরিষ্কার আকাশ। বসে বসে ভাবছিলাম, আমাদের

প্রতি—এই সব পাপীতাপীদের প্রতি—ভগবানের করুণার কথা। বাগানে ঝরণার দিকে তাকিয়ে দেখলাম—একটা চড়ুই সেই জলে তৃষ্ণা মেটাচ্ছে। প্রত্যেক বার জল পান করে সে আকাশের দিকে মুখ তুলে চাইছে, যেন কৃতজ্ঞতা জানাচ্ছে তার সৃষ্টিকর্তাকে, সর্বমঙ্গলময়কে। হে ভগবান! আমার হৃদয়েও যেন অনুভব করতে পারি তোমার মহত্ত্ব, তোমার কৃপা। আজ আমি গ্রেস্তিনদের মাকে দেখে এলাম; গ্রামের মধ্যে তিনিই সব চেয়ে বৃদ্ধা। তারপর গেলাম কোরেনদের বাড়িতে। জানেৎ দেখলাম মামুলী গোছের একটা সুপ জ্বাল দিচ্ছে; এক খণ্ড মাংস আর একটা ফুলকপি তার মধ্যে ছেড়ে দিলাম,—এগুলি আমার বাক্সেই ছিল। ছাইয়ের তলায় গোটা বারো আলুও ঝলসে দিলাম। গরীব বেচারাদের জন্য এই দিয়েই বেশ ভাল একটা খানা তৈরী হল। ওদের বাবা-মা হাঁ হাঁ করে ছুটে এসেছিলেন আমার কাণ্ড দেখে; কিন্তু আমি বললাম যে এ-বিষয়ে তাদের মাথা না ঘামালেও চলবে। আমার সঙ্গে সঙ্গে জানেৎ এল ছোট ওই বেডাটা অবধি। আমায় ধন্যবাদ জানাতে চায়, কিন্তু একটি চুমুতেই তার মুখ বন্ধ করে দিলাম। তার চোখ দুটি জলে ভরে উঠল; আমারও সেই অবস্থা, বহু চেষ্টায়ও নিজেকে চাপতে পারলাম না।

ছোট্ট একটি গেঁয়ো সুর ভাঁজতে ভাঁজতে বাড়ি ঢুকছি, এমন সময় বাবার গলা শুনলাম।

"এতক্ষণে ফিরলি খুকী!" হলঘর থেকে তিনি বেরিয়ে এলেন, "আমি ত ভেবে সারা, কোথাও কিছু ঘটল বুঝি!"

"তুমি কি আমায় খুঁজছিলে, তোমায় উদ্বিগ্ন করার জন্যে আমি ক্ষমা চাইছি বাবা!"

"আরে, আগে ভেতরে আয়, এই দেখ লুই এসে বসে আছে এক ঘণ্টা ধরে; বাড়িতে আর কেউই নেই ওর সঙ্গে কথা বলে।"

তারপর এক তরুণ অফিসারের সঙ্গে বাবা আমার পরিচয় করিয়ে

দিলেন; আগে কখনও দেখি নি একে।

"এই যে লুই, এই আমার মেয়ে, আমার একমাত্র সন্তান।"

অফিসারটি এমন সরল হাসি ও অমায়িক দৃষ্টিতে আমার দিকে হাত বাড়িয়ে দিলেন যে তক্ষুনি আমি বড়ই আশ্বস্ত বোধ করলাম।

"কি রে মার্গরিৎ, এর কথা বোধ হয় তোর মনে নেই, না?"

"উঁহু—" আমি মাথা নেড়ে জানালাম।

"তোমরা যে দু জনেই খুব ছোট তখন।"

লুইয়ের বয়স বড জোর বছর কুড়ি। রোদে-পোড়া মুখে নতুন রোমের উন্মেষ; মনোহর গঠন, সুবিশাল বুক, ঘন কটা চুল; নির্ভীক স্বচ্ছ কপিল দুটি চোখ স্নেহ ও অকপটতায় ভরা। ঠোঁটে তার থেকে থেকে একটা ব্যথার ছাপ ফুটে ওঠে, বিশেষতঃ যখন তার মায়ের কথা ওঠে; কিন্তু হাসলে তার সারা মুখ দীপ্ত হয়ে ওঠে। আমার কাঁধের ওপব বাবা হাত বাখলেন।

"সাবধান।" গভীব অথচ সকৌতুক কণ্ঠে তিনি বললেন, "তোমাব সামনে যাঁকে দেখছ, তিনি হচ্ছেন দ্বাবিংশ অশ্বারোহী বাহিনীর বিখ্যাত কাপ্তেন লুই লফেভার; সম্প্রতি ইনি আলজেরিয়া থেকে ফিরছেন। কয়েক দিন এখানেই কাটাবেন। গিয়ে এর জন্যে একটা ঘর সাজিয়ে ফেল্। তার আগে তোব মাকে এক দৌড়ে গিয়ে বলে আয় যে লুই এসেছে। তাঁকে ত কোথাও দেখতেই পেলাম না; নইলে নিজে গিয়েই সুখবরটা তাঁকে দিয়ে আসতাম।"

গিয়ে দেখি ক্ষেতের মধ্যে মা তাঁর মটর আর শিমগাছগুলোর পরিচর্যা করছেন।"

"মা, লুই লফেভার এসেছেন।"

চট করে তিনি ঘুরে দাঁড়ালেন।

"কি বললি খুকী?" তিনি চেঁচিয়ে উঠলেন, "এমন খবর এনে দিলি, আয় রে, তোকে চুমা দিই।"

আমায় চুম্বনান্তে তিনি আমার হাত ধরে বাড়ির দিকে পা বাড়ালেন।

"বলি ওগো!" বাবাকে তিনি শুধালেন, "আরও আগে আমায় খবর দিতে পার নি?"

"তোমায় যে কোথাও খুঁজে পেলাম না গো," লুইকে একটা নতুন বন্দুক দেখাতে দেখাতে তিনি চোখ তুলে জবাব দিলেন।

"লুই, বাপ আমার, তোকে দেখে কী যে সুখী হলাম।"

এগিয়ে গিয়ে তিনি কাপ্তেনের শির চুম্বন করলেন। সে বেচারা বড় বিচলিত হয়ে পড়ল; ঠোঁট দুটি তার কাঁপতে লাগল, আর ঝাপসা হয়ে এল তার চোখ। বাবা আমায় তার কাছে টেনে নিয়ে গেলেন। তাঁর চোখও সজল; কিছুই আমি বুঝতে পারলাম না। এখন অবশ্য সবই জানি। মাত্র সতের বছর বয়েসে লুই অনাথ হয়; তার বাবা মারা যাবার দুদিন বাদেই মারা যান তার মা। আমার বাবা ও তার বাবা ছিলেন একই সৈন্য বিভাগে। শোকে মুহ্যমান তরুণ উন্মাদপ্রায় অবস্থায় তখনই আফ্রিকা চলে যায়। বাবা-মা ছাড়া বেচারা কিছুই জানত না! সেই শেষ বারের মত আমার মা বাবার সঙ্গে তার দেখা হয়েছিল। নাঃ, এবার আমার কাহিনী থামানো দরকার।

"এত দিন কেমন ছিলি রে লুই? ভাল ত?" মা জানতে চাইলেন।

"না, বরাবরই ভাল ছিলাম না; এখান থেকে যাবার তিন দিন বাদেই জ্বরে পড়ি, যার জের এক মাসেরও বেশি চলে; কিন্তু বর্তমানে", সে হাসল, "আমার চেয়ে ভাল স্বাস্থ্য কারও আছে কিনা জানি না।"

খাবার পর বাবা আমার হাতে লুইকে ন্যস্ত করে দেবার সময় বলে গেলেন, "মার্গরিৎ, লুইকে এবার ঘুরিয়ে ফিরিয়ে তোর আশ্রিতগুলো দেখিয়ে আন; আমায় কিছু চিঠি লিখতে হবে আর তোর মা ঘর গোছাতে বসবেন।"

অতিথিকে আমি বাগানে নিয়ে গিয়ে আমার খরগোশ দেখালাম। আদর করবার জন্য লুই তাদের একটাকে সবে হাতে তুলেছে আর অমনি দুষ্টুটা কচ করে ওর আঙুলে কামড় বসিয়ে দিল। দেখলাম অতি ধীরে সে জন্তুটাকে ঘাসের ওপর নামিয়ে রাখল, যেন কিছুই হয় নি। কিন্তু লক্ষ্য করলাম খানিক বাদে, ওর আঙুল দিয়ে রক্তের ধারা বয়ে চলেছে।

আমি ব্যস্ত হয়ে জানতে চাইলাম, "জন্তুটা কি তোমায় কামড়েছে?"

সে শুধু হাসল, "নাঃ, ও কিছু নয়।"

কিন্তু আমায় নাছোড়বান্দা দেখে শেষ পর্যন্ত ও দেখাল, একটা আঙুলে ছোট্ট চারটি দাঁতের দাগ। তাড়াতাড়ি আঙুলটা আমি বেঁধে দিয়ে অপ্রতিভ হয়ে প্রশ্ন করললাম, "তোমার কি খুব বেশি ব্যথা করছে?"

"মোটেই না।" তারপর নিচু গলায় লুই বলল, "জান, তোমায় দেখে আমার মায়ের কথা মনে পড়ে যাচ্ছে।" আমি চুপ করে রইলাম।

তেমনি ভাবেই লুই জিজ্ঞেস করল, "আচ্ছা তুমি কি তাঁকে দেখেছ?"

"বোধ হয় আমি দেখেছি, তবে তাঁর চেহারাটা ঠিক মনে পড়ে না।"

একটা বুড়ো ওক গাছের তলায় গিয়ে আমরা বসলাম।

"বল ত, আফ্রিকায় গিয়ে তুমি কি খুব অসুস্থ হয়ে পড়েছিলে?"

"আমার বাঁচবার আশাই ছিল না", প্রিয়জন বলতে বিছানার পাশে কেউ ছিল না, যার থেকে একটু সান্ত্বনা পাই; আমার মা-বাবা মারা যাবার ঠিক এক মাস পরের কথা; এক সহকর্মী আমার শুশ্রূষা করত; প্রলাপের ঘোরে কত বার যে মাকে দেখেছি। তাঁকে দেখতাম, মার্বেলের মত সাদা, সারা মুখ এক অপূর্ব মধুর হাসিতে উজ্জ্বল; তিনি আমার হাত দুটো এসে ধরতেন; আমার জ্বলন্ত কপালের ওপর রাখতেন তাঁর ওষ্ঠ,—আমি তখনই শারীরিক যন্ত্রণা থেকে মুক্তি পেয়ে

উঠে বসতাম, কিন্তু আবার ভেঙে পড়তাম নিরাশায়। কারণ, এই ভাবেই ত তাঁর সঙ্গে পরলোকে মিলিত হবার ক্ষণটি পেছিয়ে যেত।"

সে থেমে গেল আর স্বপ্নালু দৃষ্টিতে চেয়ে রইল দূরের মাঠ পানে।

আমি কাঁদছিলাম। হঠাৎ সে মুখ ফেরাল।

"একি, তুমি কাঁদছ? আমার জন্যে?"

"কত কষ্টই না পেয়েছ তুমি!" আমি উত্তর দিলাম। খানিক বাদে স্বাভাবিক ভাবে সে আমায় বলল, "চল ত, তোমার বাবার বুড়ো ঘোড়াটা আমায় দেখিয়ে দেবে।"

আজ খুব ভোরে উঠে প্রাতরাশের আগেই আমি হাঁস-মুরগীগুলোকে খেতে দিচ্ছিলাম। লুই এসে দাঁড়াল আমার পাশে।

"তুমি দেখছি খুব সকাল সকাল উঠেছ আজ; দেখ আমিও কেমন উঠে পড়েছি!" সে বলল।

"তা ত হল, কিন্তু তোমার আঙুলের খবর কি?"

"বোধ হয় ভালই আছে, যদিও আজ আর খুলে দেখি নি।"

"ব্যাণ্ডেজটা এ অবধি খোলই নি?" সবিস্ময়ে আমি প্রশ্ন করলাম।

"উঁহু, যেহেতু তুমি বেঁধেছ তোমাকেই এটা খুলে দিতে হবে।" তার অনুরোধ মত আমি খুলেই দিলাম। বুড়ি দাই তেরেস তখন সেখান দিয়ে আসছিল।

"কাপ্তেন সাহেবের হল কি খুকুমা?"

"বুঝলে তেরেস, একটা খরগোশ এত দুষ্টু যে ওকে কামড়ে দিয়েছে।"

"ওঃ, এই কথা? বাছা রে! আমার ত মনে হয় ওর আসল ক্ষত আরও গভীর।"

এই বলে সে চলে গেল। লুই আমার দিকে একটু ঝুঁকে বসল। তার চাউনির ভঙ্গিতে আমি বেশ অস্বস্তি বোধ করছিলাম। "ও বুঝলে,

ও হচ্ছে আমার মায়ের দাই," আমি কথা ফেরালাম, "আচ্ছা, একটা কথা। তুমি কি কখনও খুব আহত হয়েছিলে ?"

"তিনবার," সে একটু থেমে বলল।

"গুরুতরভাবে ?"

"আমি শুধু গুরুতর আঘাতের কথাই মনে রাখি।"

প্রাতরাশের পব আমরা সবাই বনে গেলাম। আমাদের আগেই বাবা-মা বাড়ি চলে গেলেন। ছোট্ট নদীটিব তীরে লুই আব আমি যখন বসেছিলাম, পথের দিকে চেয়ে লুই বলল : "কেউ যেন আসছে।"

আমি ঘাড় ঘুরিয়ে উত্তর দিলাম, "জমিদার আসছে।

লুই ভ্রূকুটি করল, "কে জমিদার ? নাম কি ?"

"প্রুয়াবভবনেব জমিদার।"

"তুমি ওকে চেন ?"

"হ্যাঁ, ওব মা আর আমাব মা একই কনভেণ্টে ছিলেন।"

আমাদের সামনে এসে জমিদার আমায় অভিবাদন জানাল ; তারপর লুইয়ের দিকে ফিরে তার পানে হাত বাড়িয়ে দিল।

"কাপ্তেন লফেভারকে সম্ভাষণ জানিয়ে নিজেকে সম্মানিত মনে করছি ; আমাব বাবা তোমাদের রেজিমেণ্টেই কাজ কবতেন।"

লুই হাসল। "সত্যি ?" রহস্যভবে সে জিজ্ঞেস করল।

আমরা গল্প-গুজবে মেতে গেলাম।

"আমরা কিন্তু মা-ছেলে সবাই তোমাব পথ চেয়ে বসে আছি।" জমিদার বলল, "কবে আমাদের সৌভাগ্য হবে তোমাকে আমাদের প্রাসাদে নিয়ে যাবার ?"

"দিন পনের বাদেই সম্ভবতঃ।"

"আমার মামাও ওই সময় নাগাদ আসছেন ; ভালই হল ; অন্যথায় তুমি আমাদের ওখানে গিয়ে হয়ত বিরক্তি বোধ করতে।"

"উঁহু, মোটেই না।"

"তোমার কথা আমি অবশ্য বিশ্বাস করি। কারণ যার অন্তর সুন্দর, কোন কিছুতেই তার বিরক্তি আসে না।"

"তুমি যা বললে, তা খুবই সত্যি।" লুই অন্যমনস্ক ভাবে জলে নুড়ি ছুঁড়তে ছুঁড়তে সায় দিল।

অনতিকাল পরেই আমরা বাড়ি যাবার জন্যে উঠে পড়লাম। যাবার আগে জমিদার লুইকে বলে গেল, "শীগগির তোমার সঙ্গে দেখা হবে আশা করি। আমার মামাও খুশী হবেন তোমার সঙ্গে পরিচিত হয়ে।"

"ধন্যবাদ", জানাল লুই প্রসন্ন মনে। তারপর জমিদার অদৃশ্য হয়ে হয়ে গেল।

আজ সকালে লুই চলে গেল। আমরা সকলেই বড় মুষড়ে পড়েছি। মা অশ্রু সংবরণ করতে পারেন নি তাকে আলিঙ্গন-কালে; দশবার তাকে দিয়ে দিব্যি করিয়েছেন, শীগগির সে আবার আসবে। বাবা আর আমি পথের খানিকটা ওকে এগিয়ে দিতে গিয়েছিলাম। নীরবেই আমরা চলছিলাম, কারণ প্রিয়জনকে বিদায় জানানো—যতই "আবার দেখা হবে" বলা যাক—বড় দুরূহ। একসঙ্গে গির্জা অবধি গিয়ে লুই এগিয়ে গেল।

"আমায় ভুলবে না, বল?" লুই করমর্দন করবার সময় বলল।

"কক্ষনো না, নিশ্চিন্ত থেকো।"

"আর আমি," সে জানাল নিচু গলায়, "যদিও আর কোনদিন তোমার সঙ্গে দেখা না হয়, জীবনে তোমায় ভুলতে পারব না।"

"কিন্তু দেখা হবেই, আমি জানি তুমি ফিরে আসবে!" ওর বিষণ্ণ ভাব দেখে আমি জবাব দিলাম।

"আবার দেখা হলে তুমি সুখী হবে?"

"বিলক্ষণ! তুমি আবার এলে আমরা সত্যিই প্রীত হব, তাই না বাবা?"

"নিশ্চয়ই।" লুইয়ের দিকে তাকিয়ে দীর্ঘশ্বাস ফেললেন তিনি।

ঘোড়ায় চেপে সে দ্রুতগতিতে বেরিয়ে গেল। বনের মাঝে অদৃশ্য হবার আগে ফিরে তাকিয়ে সে টুপি নাড়ল। দুই হাতে আমায় জড়িয়ে ধরে বহুক্ষণ বাবা আমার দিকে চেয়ে রইলেন। স্নেহময় পিতা—কী গভীর না তাঁর ভালবাসা! তাঁর চোখ দেখলাম ভিজে ভিজে।

"মা আমার নিষ্পাপ বনের ফুল!" শির চুম্বন করে তিনি অর্ধস্ফুট স্বরে বললেন। আমরা ফিরে চললাম।

"চল্ মা, মন খারাপ করে কি লাভ? আশা করি ও ওর কথামত শীগগির ফিরে আসবে।"

"আমিও তাই চাই বাবা, আর কয়েক দিন যদি ও থেকে যেত, বেশ হত, চলে যাওয়ায় বড় যেন ফাঁকা লাগছে।"

"ও চলে যাওয়ায় তোর মা বড় কাতর হয়ে পড়েছেন, ছেলেটাকে তিনি খুব ভালবাসেন, আর আমি—আমিও ওকে বড় স্নেহ করি।—তুই, মার্গরিৎ?"

"আমিও বাবা!"

লুই চলে যাওয়াতে সারা বাড়িটা ফাঁকা লাগছে। যদিও অল্প কয়েক-দিন ও ছিল আমাদের মধ্যে, তবুও ও চলে গেছে, মনে হচ্ছে বাড়িরই কেউ চলে গেছে। আজ সন্ধ্যাবেলা জমিদার-গিন্নী এসেছিলেন। বাবা মাকে তিনি অনুরোধ করলেন,—আমায় নিয়ে অবশ্যই তাঁরা যেন একবারটি প্রাসাদে যান। তাঁরা জানালেন যে এখন বোধ হয় তা সম্ভব হবে না। —আমার বাপু মনে হয় নিমন্ত্রণটা রক্ষা করলেই ভাল হত। কথায় কথায় জমিদার-গিন্নী বললেন যে তাঁর একটি পরিচারিকার বড় দরকার। আমি তখন জানেৎ কোরেন-এর উল্লেখ করলাম। তিনি তাকে দেখতে চাইলেন, এবং আমি কথা দিলাম যে জানেৎকে প্রাসাদে গিয়ে ওঁর সঙ্গে দেখা করতে নির্দেশ দেব। যখন আমি কোরেনদের দুঃখ ও মেয়েটির নিষ্ঠার কথা বললাম, তিনি আকুল হয়ে কেঁদেই ফেললেন।

